কংগ্রেসের বক্তৃতা আবার আপনাদিগকে অনুগ্রহ করিয়া পাঠ করিতে বলিব মাত্র। যদি আরও নিঃসংশয় হইতে চান, তাহা হইলে Muddiman Committeeর সমক্ষে যে সমস্ত সাক্ষ্য দেওয়া হইয়াছে—তাহা আর একবার পাঠ করিবেন। এবং এমন সমস্ত লোক ঐ সকল সাক্ষ্য দিয়াছেন যে, স্বয়ং গভর্ণমেণ্টও তাঁহাদের ধীরতা ও রক্ষণশীলতা সম্বন্ধে কোন রূপ সংশয় করিতে পারেন না। বর্ত্তমান Reform Actএর আসল কথা হইতেছে এই যে, গভর্ণমেণ্ট মন্ত্রীদিগকে বিশ্বাস করে না। অবিশ্বাস করে। এবং যেখানে এইরূপ অবিশ্বাস মনের মধ্যে থাকে, সেখানে সেই অবিশ্বাসের আব-হাওয়ার মধ্যে সহযোগিতা বা একত্র কাজ করিবার কথা মুখেও আনা যায় না। তথাপি গভর্ণমেণ্টের সহিত একত্র কাজ করা সম্বন্ধে আমার মত আমি সুস্পষ্ট করিয়াই বলিতেছি। আমি আশা করি, বাঙ্গালার প্রাদেশিক সম্মিলন আমার সহিত একমত হইয়া এ বিষয়ে সুস্পষ্ট মতই প্রকাশ করিবে। আমার কথা এই যে, গভর্ণমেণ্টের সহিত একত্র কাজ করিতে আমাদের কোনই আপত্তি নাই—কেবল যদি গভর্ণমেণ্ট বিশ্বাস করিয়া সত্যিকার ক্ষমতা ও দায়িত্ব আমাদের উপর ছাড়িয়া দেন এবং কাজ করিতে কোন বাধা না দেন। তবে এই একত্র কাজ করাকে সার্থক করিয়া তুলিতে হইলে দুইটি জিনিসের প্রয়োজন। প্রথমতঃ, আমাদের শাসনকর্ত্তাদের আমাদের প্রতি মনের ভাব যথার্থ রূপে পরিবর্ত্তিত হওয়া চাই,—দ্বিতীয়তঃ সম্পূর্ণ স্বরাজ নিকটবর্ত্তী ভবিষ্যতে আপনা হইতেই বিনা বাধায় যাহাতে আমরা পাইতে পারি, এখনই তাহার সূত্রপাত করা দরকার। গভর্ণমেণ্ট এ বিষয়ে আমাদিগকে এমন ভাবে কথা দিবেন যে, তাহার যেন আর নড়চড় না হইতে পারে।"

দেশবন্ধু চিত্তরঞ্জনের অভিভাষণের উপসংহার উদ্ধৃত করিয়াই আমরা এ প্রসঙ্গ শেষ করিতেছি। তিনি বলিয়াছেন—"জাতীয়তা একটা উপায়—যাহা অবলম্বন করিয়া মানবাত্মা গতি-মুখে ক্রমে ক্রমে উৎকর্ষতা লাভ করিতে পারে। জাতীয়তার বিকাশ এই জন্য প্রয়োজন যে—ইহার মধ্য দিয়া সমগ্র মানবজাতি উত্তরোত্তর উন্নতির পথে আরোহণ করিতে পারে। জাতীয়তাই শেষ কথা নয়। এবং আমি তোমাদিগকে বিনয় করিয়া বলিতেছি যে, যখন তোমরা মিলনের সর্ত্তগুলিকে বিবেচনা করিবার জন্য আহূত হইবে—তখন জাতীয়তার গৌরবে অন্ধ হইয়া সমগ্র মানবজাতির যে ঐক্যমূলক গভীর স্বার্থ তাহা ভুলিও না। আমি নিজে কি চাই তাহার সম্বন্ধে আমার একটা স্পষ্ট ধারণা আছে। আমি চাই—ভারতের প্রত্যেক প্রদেশ তাহার আপন সভ্যতার, আপন ধর্ম্মের—আপন আচার-ব্যবহারের বৈশিষ্ট্য নবযুগের উপযোগী ভাবে রক্ষা করিয়া পরস্পরের সহিত এক জাতীয়তার মধ্যে মিলিত হইবে। প্রত্যেক প্রদেশেই সমগ্র ভারতের অঙ্গ-প্রত্যঙ্গের মত, ভারতের একতাকে রক্ষা করিবে।—ভারতের এই প্রাদেশিক স্বাতন্ত্র্য ও মিলন, সাম্রাজ্যের এক মহামিলনের অঙ্গীভূত। সমগ্র ভারত সাম্রাজ্যের ভিতরে একটা বিরাট অঙ্গের মত অবস্থান করিয়া নিজের স্বাতন্ত্র্য রক্ষার সঙ্গে সঙ্গে, সাম্রাজ্যের বল, সমৃদ্ধি ও গৌরব বৃদ্ধি করিবে। প্রত্যেক স্বতন্ত্র জাতির স্বাধীনতার সার্থকতা সমগ্র মানবজাতিকে উন্নতির পথে সাহায্য করিবার উপর নির্ভর করিতেছে।—জাতিতে জাতিতে মিলন—পৃথিবী-পৃষ্ঠে ব্যাকুল মানবাত্মার শান্তি আনয়ন করিবে।

বন্দেমাতরং।"

---

# সাহিত্য-সংবাদ

রায় শ্রীজলধর সেন বাহাদুর প্রণীত "জলধর গ্রন্থাবলীর দ্বিতীয় খণ্ড" প্রকাশিত হইল ; মূল্য—২৲।

শ্রীমতী স্বর্ণকুমারী দেবী প্রণীত উপন্যাস "মিলন-রাত্রি" পুস্তকাকারে প্রকাশিত হইল ; মূল্য—২৲।

শ্রীযুক্ত হীরেন্দ্রনাথ দত্ত প্রণীত "বেদান্ত পরিচয়" প্রকাশিত হইয়াছে ; মূল্য—১।০।

শ্রীযুক্ত সন্তোষকুমার দত্ত প্রণীত নূতন উপন্যাস "রঙের গোলাম" প্রকাশিত হইল ; মূল্য—১৲।

শ্রীযুক্ত গদাধর সিংহরায় কৃত "ভোগের পথে" প্রকাশিত হইল—১।০

শ্রীযুক্ত গৌরগোপাল গঙ্গোপাধ্যায় প্রণীত নূতন উপন্যাস "সন্ধ্যাতারা" প্রকাশিত হইল ; মূল্য—॥০।

শ্রীযুক্ত গিরীন্দ্রচন্দ্র মুখোপাধ্যায় প্রণীত নূতন উপন্যাস "বিজলী" প্রকাশিত হইল ; মূল্য—১॥০।

স্বামী বাসুদেবানন্দের "প্রাচীন ভারতের অনুশীলন" প্রকাশিত হইল ; মূল্য—১॥০।

শ্রীযুক্ত মুনীন্দ্রনাথ ঘোষের নূতন উপন্যাস "জন্মভূমি" প্রকাশিত হইয়াছে ;—মূল্য—১॥০।

*Publisher*—Sudhanshusekhar Chatterjea.
of Messrs. Gurudas Chatterjea & Sons,
201, Cornwallis Street, CALCUTTA

*Printer*—Narendranath Kunar,
The Bharatvarsha Printing Works,
203-1-1 Cornwallis Street, CALCUTTA.